from any personal advantage to be derived from it"। টলস্টয়ের মতে উল্লিখিত মতগুলি সবই ভুল এবং শিল্পকলাকে যতক্ষণ "One of the conditions of human life" বলা না হবে—নিছক আনন্দের নিছক সৌন্দর্যের উপায় হিসাবে ধরা হবে, ততক্ষণ খাঁটি সংজ্ঞা পাওয়া যাবে না। টলস্টয়ের সিদ্ধান্ত—"Art is not, as the metaphysicians say, the manifestation of some mysterious idea of beauty or God; it is not, as the aesthetic physiologists say, a game in which man lets off his excess of stored-up energy; it is not the expression of man's emotions by external signs, it is not the production of pleasing object and above all. it is not pleasure; but it is a means of union among men joining them together in the same feeling, and indispensable for the life and progress towards well-being of individuals and of humanity" —(chap. V)। টলস্টয়ের মতে—সামাজিক-চিত্তে অনুভবকে সঞ্চার করে দেওয়াই শিল্পের বিলক্ষণ ধর্ম।—"Art is a human activity consisting in this that one man consciously by means of certain external signs, hands on to others feelings he has lived through and that others are infected by these feelings and also experience them."

বলা বাহুল্য—সাহিত্য-শিল্পের বৈশেষিক লক্ষণ নিরূপণে এরিস্টটল নতুন কোন আলোকপাত করেননি। সাহিত্য-শিল্প আবেগের প্রকাশ, একথা আগে অনেকেই বলেছেন এবং প্লেটো-এরিস্টলের কাল থেকেই চলে আসছে। জ্ঞানের প্রকাশ শাস্ত্রে এবং ভাবের প্রকাশ শিল্পে—এই গণ্ডীর বাইরে টলস্টয় যেতে পারেননি। যা'হোক, এবার বিংশশতাব্দীতে প্রবেশ করা যাক। বিংশশতাব্দীতেও আমরা ঊনবিংশশতাব্দীর সবরকম প্রবৃত্তির ধারা দেখতে পাই। ভাববাদী ও বস্তুবাদী দর্শনের সংগ্রামের তীব্রতা

আরো বেড়েছে। ব্র্যাড্‌লে, ক্রোচে, হুইস্‌লার রিচার্ড, কডওয়েল্‌, টমসন কর্ণফোর্থ প্রভৃতির বাক্‌ যুদ্ধে আসর বেশ গরম।

বিংশ শতাব্দীতে প্রবেশ করবার আগে এবং বেনিডেটো ক্রোচের সুবিখ্যাত মতবাদের পরীক্ষা করবার আগে, এরিস্টটলের মতবাদ সম্পর্কে—বিশেষতঃ এরিস্টটলের 'মাইমেসিস'-ব্যাপারের মধ্যে সৃজনশীল কল্পনা-শক্তির (Creative imagination) অস্তিত্ব আছে কি না এই প্রশ্নটি সম্পর্কে—আলোচনা করে নেওয়া দরকার। 'মাইমেসিস' কথাটির তাৎপর্য ভালভাবে উপলব্ধি করতে না পারায়, অনেকেই—এমন কি ক্রোচে পর্যন্ত—এরিস্টটলের দানকে লঘু করে দেখেছেন।

এ কথা আমরা আগেই বলেছি—এরিস্টটলই প্রথম দর্শন-বিজ্ঞান প্রভৃতি তত্ত্বসর্বস্ব রচনা থেকে সাহিত্য-শিল্পকে পৃথক করেছেন এবং করেছেন এই কথা বলেই যে সাহিত্য-শিল্পের কাজ রূপায়ণ—জীবনের অনুকরণ। কথাটি বিশ্লেষণ করলে এই সিদ্ধান্তেই উপনীত হতে হবে যে দর্শন-বিজ্ঞানে নৈর্ব্যক্তিক তত্ত্ব আলোচিত হয় আর শিল্প ব্যক্তিরূপে-অবস্থিত এবং ক্রিয়াশীল জীবনের রূপ ও ভাবকে ব্যক্ত করে। ব্যক্তিরূপ ব্যক্ত করা মানেই—ব্যক্তির প্রতিরূপ (image) কল্পনা করা। কিন্তু 'রূপ-কল্পনামাত্রই যে শিল্প নয়, ইতিহাসের সঙ্গে কাব্যের পার্থক্য নিরূপণের চেষ্টা করে এরিস্টটল—এবং এরিস্টটলই প্রথম—কাব্যের বৈশেষিক লক্ষণটি নির্ধারণ করবার উল্লেখযোগ্য চেষ্টা করেন। বিশেষকে (particular) সামান্যের (universal) মধ্যে, ঐক্যের অধীন করে, রূপ দেওয়াই কাব্যের কাজ এবং তা'তেই—কাব্য 'more philosophical than history'। বিশেষ লক্ষ্য করবার বিষয়—'as if it were the imitation that makes the poet'—এই কথাটির তাৎপর্য। আসল কথা, 'imitation' কথাটার তাৎপর্য এ নয় যে কবি শুধু ব্যক্তির দৈহিক রূপেরই প্রতিরূপ সৃষ্টি করবেন—visual image তৈরী করবেন। ব্যক্তি-রূপ অনুকরণ বলতে যেমন প্রাকৃতিক বস্তুর প্রতিরূপ রচনা বুঝায়, তেমনি জীবনের (men in action)—দৈহিক-মানসিক—আত্মিক রূপের অর্থাৎ সত্তার সমস্ত রকম অভিব্যক্তিরই

প্রতিরূপ সৃষ্টি বুঝায়। একটা গোটা মানুষের অনুকরণ শুধু তার দৈহিক অবয়বের প্রতিরূপ কল্পনা নয়, দেহধারী সামাজিক মানুষ হিসাবে তার যত রকম অভিব্যক্তি সম্ভব—কর্ম অনুভব, কল্পনা ভাবনার সমবায়ে তার যে দৈহিক-মানসিক সত্তার সমগ্রতা—সেই সমগ্রতার রূপ সৃষ্টি করা। দেবস্তুতি বা প্রশস্তি কাব্যে কবির যে ব্যক্তিগত আবেগোচ্ছ্বাসের প্রকাশ, কাহিনী-কাব্যে অতখানি ব্যক্তি-সাপেক্ষতা থাকে না। তবে কাহিনী-কাব্যও তো অনুকরণ বটে এখানে তো শুধু চাক্ষুষ রূপেরই প্রতিরূপ পাওয়া যায় না। ঘটনা, ক্রিয়া, চরিত্র, ভাবনা—সব কিছুরই অনুকরণ ঘটে এবং খণ্ড খণ্ড অনুকরণের সমবায়ে একটা ঐক্যবদ্ধ জীবন-রূপের ( men in action ) অনুকরণ সিদ্ধ হয়। কাব্য জীবনের বা জগতের—তত্ত্ব-বিচার বা তত্ত্ব-মীমাংসা নয়, কাব্য জগতের ও জীবনের ব্যক্তি-রূপ-বৈচিত্র্যের, জীবনের স্থিতিশীল বা গতিশীল রূপের উপস্থাপনা। এই হচ্ছে 'ইমিটেশন' কথাটির তাৎপর্য। সুতরাং 'মাইমেসিস' ( অনুকরণ ) শব্দটি বহুব্যাপক শব্দ—সাবজেকটিভ-অবজেকটিভ রচনা বলতে আমরা যে রীতির রচনা বুঝি সব রীতির রচনা বুঝাতেই যে শব্দটি প্রযুক্ত হয়েছে--এ কথা সব সময় এবং খুব সতর্কভাবে মনে রাখা দরকার।

এই প্রসঙ্গেই কথাটা আবার তোলা যাক—এরিস্টটল 'ইমিটেশন' বলতে প্রকৃতির যথাযথ বা যান্ত্রিক অনুকরণের ব্যাপার বোঝেননি। রূপের অনুকরণ হয়ত বা খানিকটা—যান্ত্রিক অর্থাৎ কোন বস্তুর যথাযথ প্রতিরূপ হতে পারে কিন্তু চরিত্রের অনুকরণ, বিশেষতঃ হৃদয়াবেগের অনুকরণ যান্ত্রিক হতে পারে না। এই জাতীয় অনুকরণে কবির আবেগ-ক্ষমতা বা উপলব্ধি ক্ষমতাই প্রকাশ পেয়ে থাকে।

এই বিষয়েই অনেকে সন্দেহ করেছেন এবং বলেছেন—এরিস্টটল মানুষের কল্পনাবৃত্তি সম্পর্কে সচেতন ছিলেন না বলেই শিল্পকে, ( কাব্য-শিল্পকেও ) অনুকরণ অর্থাৎ প্রাকৃতিক রূপের যথাযথ প্রতিরূপ রচনা বলে ঘোষণা করেছেন। যাঁরা এরিস্টটলের 'মাইমেসিস্'কে যান্ত্রিক অনুকরণ বলে উপেক্ষা করেছেন তাঁদের সামনে নিম্নলিখিত প্রমাণ উপস্থাপিত করা যাচ্ছে এবং

এই কথাটাও প্রমাণ করা হচ্ছে যে এরিস্টটল, কল্পনাবৃত্তি—যাকে 'সৃজনশীল' ( creative ) উপাধি দিয়ে বিশেষ মর্যাদা দেওয়া হয়েছে সেই কল্পনাবৃত্তিটি সম্বন্ধেও একেবারে অনবহিত ছিলেন না। প্রমাণ সমূহ :—

(ক) it follows that we must represent men either as better than in real life or as worse or as they are। বলাবাহুল্য "real life"—থেকে 'better' বা 'worse' করা যথাযথ অনুকরণ নয়—"as they are"ই যথাযথ রূপ সৃষ্টি। better বা worse করা কল্পনাবৃত্তি দ্বারাই সম্ভব।

(খ) 'by plot I here mean the arrangement of incidents' কথাটি লক্ষণীয় 'artistically constructed incidents'ই হচ্ছে সৃষ্টির আসল কথা। শিল্পিত গঠন ব্যাখ্যা প্রসঙ্গে এরিস্টটল বলেছেন—'action' কে complete and whole and of a certain magnitude হতে হবে। "whole" মানে—যার "has a beginning, a middle and an end" অর্থাৎ যাতে জৈবিক দেহের মত একটি ঐক্য আছে। এই "ঐক্য" (unity)—"structural union of the parts"—যান্ত্রিক অনুকরণের কাজ নয়। যে বৃত্তি দ্বারা এই কাজ সাধ্য, তাকে কল্পনাবৃত্তিই বলতে হবে।

*(গ) "it is not the function of the poet to relate what has happened, but what may happen—what is possible according to the law of probability or necessity" (ix)—এখানে এরিস্টটল কবি কর্মের ধর্ম ব্যাখ্যা করে যা বলেছেন তা এই যে কবির কাজ 'যা ঘটেছে' তাকেই রূপ দেওয়া নয়, কবির কাজ—বিশেষ ঘটনা ও ব্যক্তিকে আশ্রয় করে ব্যক্তির আচরণের ( শারীরিক-মানসিক-আত্মিক ) সামান্য বা পরা-পরিণতি ব্যক্ত করা। ইতিহাসের সঙ্গে কাব্যের পার্থক্য নির্দেশ করতে গিয়ে তিনি বলেছেন—

(ঘ) Poetry·· is a more philosophical and a higher thing than history ; for poetry tends to express the universal history the particular (ix)। এখানেই কাব্যের ধর্ম স্পষ্ট করে বলা হয়েছে—বলা হয়েছে, কাব্য ব্যক্তি-রূপের আশ্রয়ে—সামান্য রূপেরই অভিব্যক্তি। এরিস্টটল

"universal" বলতে অতিলৌকিক কোন রূপের কথা বলেননি। ব্যাখ্যাপ্রসঙ্গে বলেছেন—By the universal I mean how a person of a certain type will on occasion speak or act, according to the law of probability or necessity। এই 'universal' শৈল্পিক পরা-রূপ অর্থাৎ—ব্যক্তিরূপের মাধ্যমে জীবনের ( men in acton ) ক্রিয়া, ভাব ও প্রকাশের পরা-রূপ প্রতিষ্ঠা ( it is this universality at which poetry aims in the natures she attaches to the personages—( IX )।

এই পরা-রূপ বা 'সামান্য'-এর অভিব্যক্তি দেওয়া যে 'অনুকরণ' ( মাইমেসিস্ ) নিশ্চয়ই তা যান্ত্রিক কোন ব্যাপার নয়—'যদ্দৃষ্টং তল্লিখিতং'—ব্যাপার নয়। বস্তুতঃ এই অভিব্যক্তি আপাতদৃষ্টিতে বিষয়ের অভিব্যক্তি বটে, কিন্তু আসলে—কবির আত্মসংস্কারেরই প্রকাশ [ 'আত্মসংস্কৃতির্বাব শিল্পানি—স্মরণীয়। ]

(ঙ) মাইমেসিস যে ঘটিত ঘটনার যান্ত্রিক পুনঃস্মরণমাত্র নয়, তার প্রমাণ আগেই পাওয়া গেছে। আর একটা প্রমাণ এই—এমন কাহিনী আছে—"where incidents and names alike are fictitious—অর্থাৎ ঘটনা এবং নাম উভয়ই কাল্পনিক। কমেডির কাহিনী তো কাল্পনিক হামেশাই হয়, ট্রাজেডির কাহিনীও কাল্পনিক হতে পারে। 'কাল্পনিক' কাহিনী নিশ্চয়ই যান্ত্রিক অনুকরণের কাজ নয়।

(চ) 'episodic'-বৃত্ত এবং আদর্শ বৃত্তের ( প্লট ) গঠনগত বৈশিষ্ট্য আলোচনা করতে গিয়ে যা' বলেছেন তা'তেও দেখা যায় যে আদর্শবৃত্তের গঠন কল্পনা-কুশল প্রতিভার কাজ, 'air of design' এবং কল্পনারই কাজ। ঘটনাবিন্যাসে যেখানে কার্যকারণ যোগ থাকে না—থাকে শুধু পরম্পরা মাত্র, সেই বৃত্তই 'এপিসোডিক' আর যেখানে ঘটনা "follow as cause and effect" সেখানেই বৃত্তের উৎকৃষ্ট রূপ প্রকাশ পায়। এপিসোডিকে—কল্পনা দুর্বল, আদর্শ বৃত্তে কল্পনা রীতিমত সংগঠনশীল।

(ছ) কাহিনী-পরিকল্পনা ( story ) প্রসঙ্গে বলতে গিয়ে বলেছেন—whether the poet takes it ready made or constructs it for

himself, he should first sketch its general outline and then fill in the episodes and amplify in detail.

(ঙ) কাব্যের অনুকরণীয় বিষয় সম্বন্ধে এরিস্টটল লিখেছেন—কবি অনুকরণ করবেন—'One of three objects—things as they were or are, as they are said or thought to be, or things as they ought to be' (XXV) ( বুচার—তাঁর গ্রন্থে শুধু এই যুক্তিটি উত্থাপিত করেছেন ) "as they ought to be"—কে অনুকরণ করতে যাওয়াকে নিশ্চয়ই 'যদ্দৃষ্টং তল্লিখিতং' ব্যাপার বলা চলে না।

এই প্রসঙ্গেই আলোচনা করা যেতে পারে—এরিস্টটলের মধ্যে যে কল্পনাবৃত্তির উল্লেখ পাওয়া যায়, তার স্বরূপ কি? কোলরিজ যাকে 'secondary imagination' or esemplastic imagination বলেছেন এবং যাকে পরে 'creative imagination' বলা হয়েছে—এই কল্পনাবৃত্তি কি সেই জাতীয় কোন ব্যাপার ?

চৈতন্য ক্রিয়ার পর্যায়গুলি আমরা মোটামুটি এইভাবে সাজাতে পারি—(ক) ইন্দ্রিয়ের পথে বিষয়ের প্রবেশ তথা তদাকারা 'প্রতীতি' (sensation, perception) (খ) স্মরণ—প্রতীত বিষয়ের পুনরুদ্বোধ (গ) প্রতীতির (impression) সংযোগ-সংমিশ্রণে নূতন প্রতীতির—কল্পনা ( নব নবোন্মেষশালিনী বুদ্ধি ), (ঘ) মনন—এক বিষয়ের সঙ্গে আর এক বিষয়ের সম্পর্ক-বিচার, বিষয়ের স্বরূপতত্ত্ব নির্ধারণ প্রভৃতি ব্যাপার। প্রতীতি—স্মৃতি—কল্পনা—ভাবনা ( মনন ) পর পর পূর্বসাপেক্ষভাবে অবস্থিত। প্রতীতি অভাবে স্মৃতি সম্ভব নয়, স্মৃতি অভাবে কল্পনা সম্ভব নয় এবং কল্পনা অভাবে ভাবনাও সম্ভব নয়। প্রতীতি ও স্মৃতি দেশ-কালাবচ্ছিন্ন অর্থাৎ বিশেষ দেশ বা কালের সঙ্গে যুক্ত হয়েই মনে উপস্থিত হয়। কল্পনা-শক্তি আসলে বিষয়ীর (Ego) সেই ক্ষমতা যা' দিয়ে সে প্রতীতি ও স্মৃতিকে দেশকাল থেকে বিযুক্ত করে নিতে পারে—এক প্রতীতির সঙ্গে আর এক প্রতীতি মিশিয়ে নতুন দেশে-কালে তাকে নানারূপে ( form ) ধারণা করতে পারে। আসলে, কল্পনা বিষয়ীরই একটা ক্ষমতা এবং এমন ক্ষমতা যা'

থাকায় বিষয়ী তার প্রত্যয়গুলি (impressions) নানা আকারে চেতনায় প্রতিভাত বা ধারণা করতে পারে। কল্পনা শুধু প্রতীতের স্মরণমাত্র নয়—প্রতীতকে বৃহত্তর এবং বিচিত্রতর রূপাদর্শে (pattern) ধারণা করার শক্তি। এই রূপাদর্শের ধারণা যে 'নবনবোন্মেষশালিনী' বুদ্ধি-শক্তির কাজ, তার সবটাই বোধ-পূর্বক ব্যাপার নয়। বাসনার আবেগে, প্রতীতির সঙ্গে প্রতীতির সংমিশ্রণ ঘটে, যৌগিক প্রতীতির সৃষ্টি হয় এবং অনেক সময় অজ্ঞাতসারেই তা সৃষ্ট হয়। এই অবোধপূর্বক উন্মেষণকেই—আমরা intuition বা creative imagination—নাম দিয়ে থাকি, আর সেই সম্পূর্ণ বোধপূর্বক উন্মেষণকে—যে উন্মেষণের সঙ্গে জীবনের বাস্তব রূপের যোগ নেই—বলা হয় —fancy। secondary Imagination এবং Fancy সম্বন্ধে কোলরিজ যা বলেছেন তা' সামনে রাখলে কথা দু'টোর অর্থের পার্থক্য বুঝা সহজ হবে।

প্রথমটি—'Secondary Imagination'—'dissolves diffuses, dissipates in order to recreate ; or where this process in rendered impossible, still at all events, it struggles to idealize and to unify. It is essentially vital, even as all objects (as objects) are essentially fixed and dead.

Fancy on the contrary has no other counters to play with, but fixities and definites. The fancy is indeed no other than a mode of Memory emancipated from the order of time and space. দেখা যাচ্ছে সৃজনশীল কল্পনার দু'টো রূপ—একে প্রতীতিগুলিকে মিলিয়ে মিশিয়ে নতুন রূপাদর্শ সৃষ্টি করা হয় ; অন্যে—অর্থাৎ যেখানে মেলানো-মেশানো সম্ভব হয় না,—সেখানে প্রতীতিসমূহকে আদর্শায়িত এবং ঐক্য-সংহত রূপ দেওয়া হয়।

আমরা দেখেছি—'to idealize and to unify'—এরিস্টটলের মতে কাব্যের ( মাইমেসিসের ) বিশেষ ধর্ম। 'universal' কে রূপ দেওয়া মানেই —'idealize' করা এবং "action" কে whole রূপ দেওয়া মানেই unify—করা। সুতরাং 'Secondary Imagination' ছাড়া যে শিল্প-সৃষ্টি সম্ভব নয়—

এই সিদ্ধান্তই এরিস্টটল ( পরোক্ষভাবে ) করে গেছেন। তারপর—মেলানো মেশানোর প্রশ্ন। এক প্রতীতির সঙ্গে আর এক প্রতীতির মেলা-মেশার ব্যাপারটি—রহস্যময়। কিভাবে এবং কোথায় মিশছে—তা হিসাব করে বলা যায় না। এরিস্টটল নিশ্চয়ই এ কথা বলেননি—যে গোটা-গোটা প্রতীতি জুড়ে দিয়ে রূপ-'কল্পনা' তৈরী করতে হবে।

এই প্রশ্নটি নিয়েই, আমরা বিংশশতাব্দীর প্রখ্যাত শিল্পতত্ত্বদর্শী, বেনিডেট্টো ক্রোচের আলোচনা বিচার করে দেখতে চেষ্টা করি। ক্রোচে জ্ঞানকে দু'ভাগে ভাগ করেছেন—এক—'logical Knowledge'—দুই 'intuitive knowledge'। একের উৎপত্তি—'বুদ্ধি' ( intellect ) থেকে অন্যের উৎপত্তি—'imagination' থেকে; প্রথমটি—'সামান্যে'র জ্ঞান, দ্বিতীয়টি—'বিশেষে'র জ্ঞান; প্রথমটি সৃষ্টি করে—concept ( সংজ্ঞা ) দ্বিতীয়টি সৃষ্টি করে—প্রতিরূপ 'image'। ক্রোচের মতে—শিল্পকলা—intuitive knowledge—'কল্পনাত্মক জ্ঞান' অর্থাৎ বিশেষ শ্রেণীর জ্ঞানক্রিয়া। তাঁর মতে—Art is intuition আর intuition ও expression একই কথা। মাইমেসিসবাদের সমালোচনা প্রসঙ্গে ক্রোচে বলেছেন—'কলা প্রকৃতির অনুকরণ'—এই বক্তব্যটির নানা অর্থ আছে। এই বাক্যটিতে অনেক সময় সত্যের কায়া অথবা ছায়া প্রকাশ পায়,—অনেক সময় অসত্যও প্রচারিত হয়। এর যথার্থ বৈজ্ঞানিক অর্থ পাওয়া যায় তখনই যখন অনুকরণ বলতে উপস্থাপন বা প্রতিভান ( intuition ) ধরা হয়—অনুকরণকে একপ্রকার জ্ঞান মনে করা হয়। ব্যাপারটি আত্মিক ক্রিয়া ছাড়া আর কিছুই নয়, এই কথাটা যখন জোর দিয়ে বলা যায় তখন এই সিদ্ধান্তটিও অবধারিত হয়—কলা প্রকৃতির আদর্শায়ন (idealization)—আদর্শায়িত অনুকরণ (idealizing imitation)। ক্রোচের মন্তব্য সামনে রেখেই বলা যেতে পারে—এরিস্টটলের মতেও, মাইমেসিস কোন যান্ত্রিক অনুকরণ নয়—আদর্শায়ন (idealization)। এ কথা আগেই প্রমাণ করা হয়েছে।

সুতরাং 'Art is expression' এই সংজ্ঞা তৈরী করে ক্রোচে খুব নতুন কোন কথা বলেছেন তা' বলা যায় না। এরিস্টটল থেকে কাণ্ট পর্যন্ত যে ধারণা

চলে এসেছে, তাকেই তিনি নতুন পরিভাষা-যোগে পর্যালোচনা করেছেন। এ কথাও বলা চলে, ক্রোচে এরিস্টটলকে অনুকরণবাদী বলে উপেক্ষা দেখালেও 'মাইমেসিস' কথাটি 'ইন্‌টুইশান' কথাটি থেকে ব্যাপকতর এবং একাধারে 'কল্পনা'ও 'পরিকল্পনা'কে অন্তর্ভুক্ত করে, সত্যের অনেক কাছে এগিয়েছে। ক্রোচের 'ইন্‌টুইশান'-ব্যাপার বাইরে জ্ঞানক্রিয়া হলেও ভিতরে অনুভব-ক্রিয়া, কারণ, ইন্‌টুইশান—'reality apprehended in all its ingenuousness and immediacy in the vital impulse, in its feeling, that is to say again pure intuition'। তা'ছাড়া ক্রোচের মতে শিল্প-কলা শুধু 'expression' এবং 'we cannot or not will our aesthetic vision', সুতরাং ক্রোচের কাছে নবনবোন্মেষশালিনী বুদ্ধির স্থান—logical activity-র কোন স্থান নেই অর্থাৎ পরিকল্পনার স্থান নেই। সৃষ্টি ব্যাপার যে আসলে aesthetico-logiacl ব্যাপার এ কথাটা ক্রোচে স্বীকার করেননি। ক্রোচের ইন্‌টুইশান' কথাটির মধ্যে পরিকল্পনা-শক্তির কোন অবকাশ নেই। ক্রোচের সমালোচনা এই পর্যন্তই এবং আশা করি, যথেষ্ট।

ক্রোচের পরে অনুকরণবাদের—উল্লেখযোগ্য সমালোচনা করেছেন R. A. Scott James—[The Making of Literature গ্রন্থে 1928°, ed. 1946.] স্কট্ জেমস্ মহাশয়ের বক্তব্য এই যে, কাহিনী কাব্যে—সে দৃশ্যই হোক আর শ্রব্যই হোক—এ কথা মানা যেতে পারে—যে কবির কাজ অনুকরণ করা—কবিরা মানুষের কায়িক ও মানসিক আচরণরাজি অনুকরণ করেন, কিন্তু এরিস্টটল গীতি কাব্যকে একটু তলিয়ে দেখলেই নাকি দেখতে পেতেন যে কবিরা সবক্ষেত্রেই জীবনের রূপ (object) অনুকরণ করেন না। একটি কবিতা তুলে (৩৪০ পৃষ্ঠায়) তিনি দেখিয়েছেন—প্রথম ৪ পংক্তিতে সামান্য বচন—অবশ্য কয়েকটি উপমাও আছে, মাঝের ৪ পংক্তিকে আসলে অনুরণ বলা যায়, আর শেষের ২ পংক্তি তো বিশুদ্ধ নীতি বচন। এই ধরনের জটিল মানসিক অভিব্যক্তিকে—যাতে কল্পনা ও ভাবনা জড়িয়ে গেছে—অনুকরণ বলা চলে কি করে? চলে না বলেই স্কট জেমস্ মহাশয় বলেছেন—"The words imitate and represent, then,

are not quite satisfactory if we wish to indicate an element that is never absent in a work of art. The word that we need is "exhibit"………The artist does not always imitate, but he always exhibits or shows·· ……………Exhibition, then is the fundamental fact in the aesthetic process. The scientist tells us; the moralist or rhetorician seeks to persuade us, the artist shows us. There we have the distinction between literature which is fine art and all other literature whatsoever. এই মতবাদটিকে, আমরা 'ইজম'—যোগ করে একজ্বিভিশানিজম্ 'Exhibitionism' —বলতে পারি। স্কট জেমস্ মহাশয়—অনুকরণবাদের যে অব্যাপ্তির ক্ষেত্র দেখিয়েছেন তা সত্য কি মিথ্যা একটু ভেবে দেখা দরকার।

প্রথমেই প্রশ্ন আসে—এরিস্টটল কি গীতি-কবিতা ( lyric ) সম্বন্ধে অবহিত ছিলেন না? দেবস্তুতি বা নরস্তুতিকে যদি কাব্য বলা হয়ে থাকে, 'thought'-কেও যদি অনুকরণের বিষয় হিসাবে গণ্য করা হয়ে থাকে (ট্র্যাজেডির ও মহাকাব্যের উপাদান বিচার দ্রষ্টব্য।) তা হলে এ কথা নিশ্চয়ই অনুমান করে নিতে হবে যে এরিস্টটল মাইমেসিস ( অনুকরণ ) কথাটি শুধু বস্তুর প্রতিরূপ-কল্পনা অর্থে ব্যবহার করেননি। জীবনের অনুকরণ—এরিস্টটলের কাছে শুধু তো দৈহিক আকৃতির অনুকরণ নয়,—ভাবাবেগের অনুকরণ এবং ভাবনারও অনুকরণ। কারণ জীবনের প্রকাশ শুধু দৈহিক চেষ্টার মধ্যে সীমাবদ্ধ নয়, অনুভব ও ভাবনা ক্রিয়ার মধ্যেই জীবনের আত্মিক অভিব্যক্তি। এ বিষয়ে এরিস্টটল সচেতন ছিলেন এবং ছিলেন বলেই —thought-কেও কাব্যের উপাদান বলে তিনি স্বীকার করেছেন তবে কেউ বলতে পারেন—বেশ কথা, চিন্তা ( সামান্য বচন বা নীতি-বচন ) যখন কোন চরিত্রের মুখে প্রকাশিত হয় তখন সে চিন্তা "men-in action" এর অনুকরণের অঙ্গ হিসাবেই আসে এবং ঐভাবে আসে বলেই তা অনুকরণ; কিন্তু কবি যেখানে, কবির ব্যক্তিগত কল্পনা ও চিন্তা প্রকাশ করেন সেখানে অনুকরণ কথাটা খাটে কি? সেখানেও কি কবি 'men in action'-কে

অনুকরণ করেন ? প্রশ্নের উত্তর এইভাবে দেওয়া যেতে পারে যে, কবি পরগত-ভাবেই অনুকরণ করুন আর আত্মগভাবেই অনুকরণ করুন, অনুকরণ শেষ পর্যন্ত 'men-in-action'-এর বিচিত্র রূপেরই অনুকরণ। পরগত অনুকরণে কবি অন্য পাত্র-পাত্রীর মুখে জীবনের রূপ ও ভাব প্রকাশ করেন আর আত্মগত অনুকরণে কবি বিশেষ পরিস্থিতিতে জীবনের সম্ভাব্য প্রকাশকেই নিজের মুখে প্রকাশ করেন। উভয় অনুকরণেই ব্যক্তির মাধ্যমে সামান্য জীবনই স্বরূপতঃ অভিব‍্যক্ত হয়। এই হিসাবে, আত্মগত প্রকাশকেও—'men-in-action' বলে গণ্যকরা যেতে পারে। আমার মনে হয়, জ্ঞাতসারেই করুন আর অজ্ঞাতসারেই করুন এতখানি ব্যাপক অর্থেই এরিস্টটল 'men-in-action' কথাটা প্রয়োগ করেছেন। বলা বাহুল্য এই দৃষ্টিকোণ থেকে দেখলে—অনুকরণবাদ অব্যাপ্ত নয় এবং প্রদর্শন-বাদেরও কোন প্রয়োজনীয়তা নেই। আর অনুকরণ ও প্রকাশের মধ্যেও কোনো ভেদ থাকে না।

কাব্যের সংজ্ঞা নির্ণয়ে প্রতীচ্য মহাদেশে যে প্রচেষ্টা হয়েছে তার মোটামুটি পরিচয় দেওয়া গেল। এই প্রসঙ্গে আমাদের ভারতবর্ষের প্রচেষ্টার একটু পরিচয় দেওয়ার চেষ্টা করা যাক। এখানেও কাব্য-শিল্পের সংজ্ঞানিরূপণে প্রশংসনীয় সূক্ষ্ম বিচারশক্তির মহিমা প্রকাশ পেয়েছে। ভরত থেকে আরম্ভ করে আজ পর্যন্ত এ সম্বন্ধে যত আলোচনা হয়েছে তা শুধু পরিমাণেই বৃহৎ নয়, গুণেও অনেক মহৎ।

ভরতের নাট্যসূত্রে এই আলোচনার সূত্রপাত হয় এবং অনুকরণবাদের মতোই একটা মতবাদ প্রতিষ্ঠিত হয়। ভরত নাট্যকে বলেছেন—'লোক-বৃত্তানুকরণম্ 'লোকবৃত্তানুবর্তনম্, 'ভাবানুকীর্তনম্'—এই সব বলায় এই কথাই বলা হয়েছে যে, নাট্য বা দৃশ্যকাব্যে—অর্থাৎ কাহিনী-কাব্যে জীবনের রূপকেই 'men in-action' বৃত্তবন্ধে উপস্থাপিত করা হয়। জীবনের উপস্থাপনা করতে যাওয়ার অর্থ—বিশেষ দেশ-কালের অধিকরণে, বিশেষ বিশেষ ব্যক্তি-চরিত্রের পারস্পরিক সম্পর্কের—অর্থাৎ আকর্ষণ-বিকর্ষণ রাগ-দ্বেষ প্রভৃতির মাঝ দিয়ে, নানাভাব-বিক্রিয়ার ও তদনুগত ভাবনার রূপ দেখিয়ে দেখিয়ে, ব্যক্তি জীবনের পরিণতি দেখানো। জীবনকে এইভাবে অর্থাৎ বিভাব-অনুভাব

ব্যভিচারীভাব যোগে সুষ্ঠুভাবে প্রকাশ করতে পারার নামই—জীবনের রসরূপ সৃষ্টি করা। রসবাদে—মুখ্যতঃ জীবনকেই men in-action-কেই কাব্যের উপস্থাপ্য বিষয় বলে গণ্য করা হয়েছে এবং এই সিদ্ধান্তেই পৌছানো হয়েছে যে জীবনের রূপকে খণ্ড বা অখণ্ড আকারে প্রকাশ করাই কাব্যের উদ্দেশ্য। এই দৃষ্টি থেকেই কাব্যের লক্ষণ করা হয়েছে—"বাক্যং রসাত্মকং কাব্যম্"।

অনুকরণবাদের বিরুদ্ধে যে-সব অব্যাপ্তি নির্দেশ করা হয়েছে রসবাদের বিরুদ্ধেও সেই সব যুক্তি দেখানো হয়েছে। বিরুদ্ধ পক্ষের যুক্তি-সমূহকে আমরা মোটামুটি দুইভাগে ভাগ করে দেখাতে পারি। একদল—কাব্যের আত্মাকে দেখেছেন—প্রকাশ-রীতির form-এর মধ্যে, আর একদল—দেখেছেন বিষয়বস্তুর বৈশিষ্ট্যের মধ্যে। অলঙ্কারবাদীরা—যাঁরা বলেছেন 'কাব্যং গ্রাহ্যমলঙ্কারাৎ, তাঁরা বাগ্‌-ভঙ্গিমার ( form ) চমৎকারিত্বের মধ্যেই কাব্যের আত্মাকে দর্শন করেছেন, রীতিবাদীরা অর্থাৎ যাদের মতে—কাব্যের আত্মা হচ্ছে—রীতি ( রীতিরাত্মা কাব্যস্য ) এবং বক্রোক্তিবাদীরাও যাঁদের মতে—কাব্যের জীবন হচ্ছে—বক্রোক্তি ( বক্রোক্তিঃ কাব্যজীবিতম্ ) তাঁরা প্রকাশ ভঙ্গিমার ( Expressive activity ) মধ্যেই কাব্যত্ব দেখতে পেয়েছেন। প্রকাশভঙ্গিমার ওপর যাঁরা জোর দিয়েছেন, তাঁরা অজ্ঞাতসারে কাণ্ট-কথিত 'subjectivity'—লক্ষণটিকেও যেন ব্যক্ত করতে চেয়েছেন। দর্শন-বিজ্ঞানের নৈয়ায়িকচিন্তার প্রকাশ থেকে—কাব্যের প্রকাশ পৃথক, এই প্রকাশ অলঙ্কৃত অর্থাৎ ব্যক্তিগত অনুরঞ্জনমেশানো কল্পনাত্মক প্রকাশ। মোটামুটি-ভাবে এ কথা বলা যেতে পারে—অলঙ্কারবাদী, রীতিবাদী ও বক্রোক্তিবাদী —( বস্তুধ্বনি—অলঙ্কারধ্বনিবাদীও, অন্তর্ভুক্ত ) কল্পনাত্মক প্রকাশ ভঙ্গিমার ওপর অর্থাৎ form-এর ওপর বিশেষ জোর দিয়েছেন এবং এই কথাই বলতে চেয়েছেন—অবশ্য অজ্ঞাতসারেই—কোন রচনার কাব্যত্ব বিষয়-বৈশিষ্ট্যে নয়, প্রকাশ-বৈশিষ্ট্যে—কল্পনাত্মক তথা subjective প্রকাশ ভঙ্গিমায়।

উক্ত মতবাদসমূহ রসবাদের অব্যাপ্তির দিকে দৃষ্টি আকর্ষণ করতে চেষ্টা করেছে—দেখাতে চেষ্টা করেছে, এমন অনেকক্ষেত্র আছে যেখানে ঠিক রস

বলতে যা বুঝায় তা নেই, অথচ কাব্যত্ব তার অবশ্য স্বীকার্য; কিন্তু তাদের নিজের অব্যাপ্তি-দোষও কম হয়নি। এই দ্বন্দ্বকে প্রথম সমন্বয়ের চেষ্টা করা হয়েছে—ধ্বনিবাদে (ধ্বনিরাত্মা কাব্যস্য)। (ক) রসধ্বনি (খ) বস্তুধ্বনি (গ) অলঙ্কারধ্বনি—এই তিন রকমের ধ্বনি কল্পনা করে—রসবাদ ও অলঙ্কারবাদ প্রভৃতি মতবাদকে একটি বৃত্তের মধ্যে বাঁধবার চেষ্টা করা হয়েছে এবং কাব্যের লক্ষণটিকে ব্যাপকতর করা হয়েছে। যা রসাত্মক তা কাব্য বটে, কিন্তু যেখানে বস্তুর-স্বরূপ বর্ণনা থেকে, আলঙ্কারিক প্রয়োগ (expression) থেকেই আনন্দ সৃষ্টি হয়, সেখানেও তো কাব্যত্ব স্বীকার্য। যা' হোক ধ্বনিকার "ধ্বনিরাত্মা কাব্যস্য"-লক্ষণ করে পূর্ববর্তী মতবাদগুলির মধ্যে একটা সমন্বয় আনতে চেষ্টা করেছেন এ বিষয়ে কোন সন্দেহ নেই। তবে তিনি সঙ্গে সঙ্গে জানিয়ে দিয়েছেন রসধ্বনি সৃষ্টিই বড কবির কাজ। অর্থাৎ বড় কবির কীর্তিবস্তু বর্ণনার জন্য নয়—অলঙ্কার-চমৎকারিত্ব সৃষ্টির জন্যও নয়—বড় কবির কীর্তি—রস-সৃষ্টিতে। কিন্তু ধ্বনিবাদও অব্যাপ্তিদোষ এড়াতে পারেনি। কারণ "ধ্বনি" শব্দটির বিশিষ্ট তাৎপর্য যা, তাতে এমন ক্ষেত্র সম্ভব যেখানে কাব্যত্ব স্বীকৃত কিন্তু, ধ্বনি নেই অর্থাৎ ব্যঞ্জনা থেকে বাচ্যার্থের চমৎকারিত্বই যেখানে বেশী চিত্তাকর্ষক। এই অব্যাপ্তি পরিহার করবার চেষ্টা—করেছেন জগন্নাথ তাঁর রসগঙ্গাধরে। তাঁর মতে—রম্যার্থপ্রতিপাদকশব্দঃ কাব্যম্—অর্থাৎ রম্যার্থের শব্দ প্রকাশের নাম কাব্য। যেখানেই রম্যার্থ প্রকাশিত সেখানেই শৈল্পিক মূল্য (aesthetic value) সৃষ্টি হয়।

'রম্যার্থ' কথাটি খুবই ব্যাপক। প্রাকৃতিক দৃশ্যের বর্ণনা থেকে আরম্ভ করে সমস্ত খণ্ড ও অখণ্ড উপলব্ধির (আত্মগত ও পরগত) ক্ষেত্র পর্যন্ত রম্যার্থের ব্যাপ্তি। এই কারণেই নিসর্গ-কবিতাই হো'ক আর অতি আত্মগত মনন-প্রধান আধুনিক কবিতাই হো'ক—সব কিছুই রম্যার্থের গণ্ডীর মধ্যে পড়ে। [এখানে স্মরণ করা যেতে পারে, ডাঃ শ্রীসুধীরকুমার দাশগুপ্ত মহাশয় এই রম্যার্থবাদকে সমর্থন করতেই কাব্যালোক গ্রন্থ রচনা করেছেন। 'রস-গঙ্গাধর'—রচয়িতা জগন্নাথের আলোকেই তার পথ আলোকিত হ'য়েছে।

দ্রুতি ও দীপ্তি এই দুই নামে কাব্যকে শ্রেণীবিভক্ত করে তিনি রসগঙ্গাধরের সূত্রকেই আধুনিক কাব্যের ক্ষেত্রে প্রয়োগ করেছেন ]

এইবার আমরা পিছনের সমস্ত আলোচনার দিকে তাকিয়ে, সংজ্ঞা-নিরূপণের মূল সমস্যাটা বুঝতে চেষ্টা করতে পারি। সমস্যাটিকে প্রশ্নাকারে ব'লে এই ভাবে বলা যায়—রচনা কাব্য হয়ে উঠে—অর্থাৎ কাব্যধর্মান্বিত হয় যে বৈশিষ্ট্যের ফলে, সে বৈশিষ্ট্য নিহিত থাকে কি সৃষ্টি-প্রক্রিয়ার মাঝে? না বিষয়বস্তুর মাঝে? আরো একটু বিশ্লেষণ করে বলা যাক—তবে কি (ক) শাস্ত্রের এবং কাব্যের বিষয়বস্তুর মধ্যে কোন পার্থক্য নেই, পার্থক্য যা আসে সে বিশেষ ধরনের—মানস-প্রক্রিয়ার ফলে? অথবা (খ) মানস-প্রক্রিয়ার বৈশিষ্ট্য বড় কথা নয়—কাব্য ও শাস্ত্রের পার্থক্য নিহিত আছে—বিষয়বস্তুর বৈশিষ্ট্যের মধ্যে?

এরিস্টটলের মধ্যে দেখা যায়—তিনি "ব্যাপার" ও "বিষয়" দুটোর দিকেই দৃষ্টি আকর্ষণ করেছেন। তাঁর মতে ব্যাপারটি বস্তুর বিচার-বিশ্লেষণ ( Reason ) নয়—অনুকরণ ( মাইমেসিস ) আর বিষয়—men-in-action—জীবনের ব্যক্ত রূপ-বৈশিষ্ট্য। পরবর্তীকালে যে সকল আলোচনা হয়েছে তাতে বিষয়বস্তুর গণ্ডী বাড়িয়ে দেওয়া হয়েছে—বলা হয়েছে শুধু জীবন নয়—বিশ্বজগৎই অনুকরণের বিষয় এবং সৃজন ব্যাপারের বৈশিষ্ট্যের ওপরই বেশী ঝোঁক দেওয়া হয়েছে। অর্থাৎ কাব্যত্ব বিষয়-বৈশিষ্ট্যের মধ্যে নয় কাব্যত্ব উপস্থাপনা-বৈশিষ্ট্যের মধ্যে। তবে বিষয়বস্তুর বৈচিত্র্যের গণ্ডী বাড়লেও এক বিষয়ে প্রায় সকলেই একমত—কাব্য প্রকাশ বা অনুকরণ করে—বিষয়কে, বিষয়ের তত্ত্বকে নয়। অনুকরণ বা উপস্থাপনা মানেই বিষয়ের ব্যক্তরূপটিকে ব্যক্ত করা—জগতের বা জীবনের ব্যক্ত ও সম্ভাব্য রূপকে প্রকাশ করা। এরিস্টটল থেকে কাণ্ট ও ক্রোচে পর্যন্ত সকলেই এ বিষয়ে একমত—সকলেই ঘোষণা করেছেন—কাব্যের উদ্দেশ্য—বস্তু ও ভাবকে ব্যক্তি-রূপে ( Concrete form ) ব্যক্ত করা। লক্ষ্য করবার বিষয় এখানে এই যে, ব্যাপার ও বিষয়কে যতটা পৃথক করে আমরা ধারণা করি, ততটা পৃথক করা সম্ভব নয়। ব্যাপার ও বিষয় পরস্পর পরস্পরকে বিশিষ্টতা

বলতে যা বুঝায় তা নেই, অথচ কাব্যত্ব তার অবশ্য স্বীকার্য; কিন্তু তাদের নিজের অব্যাপ্তি-দোষও কম হয়নি। এই দ্বন্দ্বকে প্রথম সমন্বয়ের চেষ্টা করা হয়েছে—ধ্বনিবাদে (ধ্বনিরাত্মা কাব্যস্য)। (ক) রসধ্বনি (খ) বস্তুধ্বনি (গ) অলঙ্কারধ্বনি—এই তিন রকমের ধ্বনি কল্পনা করে—রসবাদ ও অলঙ্কারবাদ প্রভৃতি মতবাদকে একটি বৃত্তের মধ্যে বাঁধবার চেষ্টা করা হয়েছে এবং কাব্যের লক্ষণটিকে ব্যাপকতর করা হয়েছে। যা রসাত্মক তা কাব্য বটে, কিন্তু যেখানে বস্তুর-স্বরূপ বর্ণনা থেকে, আলঙ্কারিক প্রয়োগ (expression) থেকেই আনন্দ সৃষ্টি হয়, সেখানেও তো কাব্যত্ব স্বীকার্য। যা' হোক ধ্বনিকার "ধ্বনিরাত্মা কাব্যস্য"-লক্ষণ করে পূর্ববর্তী মতবাদগুলির মধ্যে একটা সমন্বয় আনতে চেষ্টা করেছেন এ বিষয়ে কোন সন্দেহ নেই। তবে তিনি সঙ্গে সঙ্গে জানিয়ে দিয়েছেন রসধ্বনি সৃষ্টিই বড় কবির কাজ। অর্থাৎ বড় কবির কীর্তিবস্তু বর্ণনার জন্য নয়—অলঙ্কার-চমৎকারিত্ব সৃষ্টির জন্যও নয়—বড় কবির কীর্তি—রস-সৃষ্টিতে। কিন্তু ধ্বনিবাদও অব্যাপ্তিদোষ এড়াতে পারেনি। কারণ "ধ্বনি" শব্দটির বিশিষ্ট তাৎপর্য যা, তাতে এমন ক্ষেত্র সম্ভব যেখানে কাব্যত্ব স্বীকৃত কিন্তু, ধ্বনি নেই অর্থাৎ ব্যঞ্জনা থেকে বাচ্যার্থের চমৎকারিত্বই যেখানে বেশী চিত্তাকর্ষক। এই অব্যাপ্তি পরিহার করবার চেষ্টা—করেছেন জগন্নাথ তাঁর রসগঙ্গাধরে। তাঁর মতে—রম্যার্থপ্রতিপাদকশব্দঃ কাব্যম্—অর্থাৎ রম্যার্থের শব্দ প্রকাশের নাম কাব্য। যেখানেই রম্যার্থ প্রকাশিত সেখানেই শৈল্পিক মূল্য (aesthetic value) সৃষ্টি হয়।

'রম্যার্থ' কথাটি খুবই ব্যাপক। প্রাকৃতিক দৃশ্যের বর্ণনা থেকে আরম্ভ করে সমস্ত খণ্ড ও অখণ্ড উপলব্ধির (আত্মগত ও পরগত) ক্ষেত্র পর্যন্ত রম্যার্থের ব্যাপ্তি। এই কারণেই নিসর্গ-কবিতাই হো'ক আর অতি আত্মগত মনন-প্রধান আধুনিক কবিতাই হো'ক—সব কিছুই রম্যার্থের গণ্ডীর মধ্যে পড়ে। [এখানে স্মরণ করা যেতে পারে, ডাঃ শ্রীসুধীরকুমার দাশগুপ্ত মহাশয় এই রম্যার্থবাদকে সমর্থন করতেই কাব্যালোক গ্রন্থ রচনা করেছেন। 'রস-গঙ্গাধর'—রচয়িতা জগন্নাথের আলোকেই তার পথ আলোকিত হ'য়েছে।

ক্রতি ও দীপ্তি এই দুই নামে কাব্যকে শ্রেণীবিভক্ত করে তিনি রসগঙ্গাধরের সূত্রকেই আধুনিক কাব্যের ক্ষেত্রে প্রয়োগ করেছেন ]

এইবার আমরা পিছনের সমস্ত আলোচনার দিকে তাকিয়ে, সংজ্ঞা-নিরূপণের মূল সমস্যাটা বুঝতে চেষ্টা করতে পারি। সমস্যাটিকে প্রশ্নাকারে ব'লে এই ভাবে বলা যায়—রচনা কাব্য হয়ে উঠে—অর্থাৎ কাব্যধর্মান্বিত হয় যে বৈশিষ্ট্যের ফলে, সে বৈশিষ্ট্য নিহিত থাকে কি সৃষ্টি-প্রক্রিয়ার মাঝে? না বিষয়বস্তুর মাঝে? আরো একটু বিশ্লেষণ করে বলা যাক—তবে কি (ক) শাস্ত্রের এবং কাব্যের বিষয়বস্তুর মধ্যে কোন পার্থক্য নেই, পার্থক্য যা আসে সে বিশেষ ধরনের—মানস-প্রক্রিয়ার ফলে? অথবা (খ) মানস-প্রক্রিয়ার বৈশিষ্ট্য বড় কথা নয়—কাব্য ও শাস্ত্রের পার্থক্য নিহিত আছে—বিষয়বস্তুর বৈশিষ্ট্যের মধ্যে?

এরিস্টটলের মধ্যে দেখা যায়—তিনি "ব্যাপার" ও "বিষয়" দুটোর দিকেই দৃষ্টি আকর্ষণ করেছেন। তাঁর মতে ব্যাপারটি বস্তুর বিচার-বিশ্লেষণ ( Reason ) নয়—অনুকরণ ( মাইমেসিস ) আর বিষয়—men-in-action—জীবনের ব্যক্ত রূপ-বৈশিষ্ট্য। পরবর্তীকালে যে সকল আলোচনা হয়েছে তাতে বিষয়বস্তুর গণ্ডী বাড়িয়ে দেওয়া হয়েছে—বলা হয়েছে শুধু জীবন নয়—বিশ্বজগৎই অনুকরণের বিষয় এবং সৃজন ব্যাপারের বৈশিষ্ট্যের ওপরই বেশী ঝোঁক দেওয়া হয়েছে। অর্থাৎ কাব্যত্ব বিষয়-বৈশিষ্ট্যের মধ্যে নয় কাব্যত্ব উপস্থাপনা-বৈশিষ্ট্যের মধ্যে। তবে বিষয়বস্তুর বৈচিত্র্যের গণ্ডী বাড়লেও এক বিষয়ে প্রায় সকলেই একমত—কাব্য প্রকাশ বা অনুকরণ করে—বিষয়কে, বিষয়ের তত্ত্বকে নয়। অনুকরণ বা উপস্থাপনা মানেই বিষয়ের ব্যক্তরূপটিকে ব্যক্ত করা—জগতের বা জীবনের ব্যক্ত ও সম্ভাব্য রূপকে প্রকাশ করা। এরিস্টটল থেকে কাণ্ট ও ক্রোচে পর্যন্ত সকলেই এ বিষয়ে একমত—সকলেই ঘোষণা করেছেন—কাব্যের উদ্দেশ্য—বস্তু ও ভাবকে ব্যক্তি-রূপে ( Concrete form ) ব্যক্ত করা। লক্ষ্য করবার বিষয় এখানে এই যে, ব্যাপার ও বিষয়কে যতটা পৃথক করে আমরা ধারণা করি, ততটা পৃথক করা সম্ভব নয়। ব্যাপার ও বিষয় পরস্পর পরস্পরকে বিশিষ্টতা

দান করে থাকে। ব্যাপার যদি হয় নিছক "আবেগ" বিষয়ও "ভাবাবেগ" ছাড়া কিছু হ'তে পারেন, ব্যাপার যদি হয় নিছক 'কল্পনা'—বিষয়ও "কল্প-রূপ" ছাড়া আর কিছু হতে পারে না, ব্যাপার যদি হয় বিশুদ্ধ মনন—বিষয় হবে সামান্য বচন বা তত্ত্ব। অর্থাৎ আবেগ থেকে আবেগের সৃষ্টি, কল্পনা থেকে রূপ ও পরিকল্পনার সৃষ্টি, মনন থেকে ভাবনার ( thought ) সৃষ্টি। কাণ্ট্ বা ক্রোচে যেমন "ব্যক্তি-রূপ কল্পনা" বিষয়ে একমত তেমনি আর এক বিষয়েও উভয়ে—এবং সকলেই—একমত যে ব্যাপারটি আসলে নৈর্ব্যক্তিক মনন বা যুক্তি-বিচার নয়—বিষয়কে নৈয়ায়িক যুক্তি-বিচার প্রয়োগ করে জানা নয়, ব্যাপারটি আসলে কল্পনাত্মক তথা অনুভবাত্মক তথা ব্যক্তি-সাপেক্ষ ( সাবজেকটিভ )। বস্তুতঃ সাবজেকটিভ মানেই যা বিশুদ্ধ মনন বৃত্তির বাইরের ব্যাপার অর্থাৎ অনুভব-মিশ্র। ক্রোচের ইণ্টুইশানও আপাত কল্পনাত্মক কিন্তু আসলে অনুভবাত্মক। ( যা অনুভবাত্মক—তা সাবজেকটিভ ) দেখা যাচ্ছে—মানসিক বৃত্তির ব্যাপারেও কাব্য যে বিশুদ্ধ মননের ব্যাপার নয়—কল্পনা এবং অনুভবের ব্যাপার এ বিষয়েও ঐক্য আছে। কিন্তু প্রশ্ন উঠতে পারে—কাব্য-সৃষ্টি ব্যাপারকে, শুধু অনুভবের এবং কল্পনার ব্যাপার বলে গণ্ডী টেনে দেওয়া যায় কি? গীতি-কবিতা অতি আত্মগত এবং প্রধানতঃ অনুভবাত্মক ব্যাপারের ফল এ বিষয়ে সন্দেহ নেই, কিন্তু মহাকাব্য বা নাটক উপন্যাস প্রভৃতি কাহিনী-কাব্য নিছক অনুভবের ব্যাপার নয়—কল্পনা পরিকল্পনার ব্যাপার! এমন কি শুধু ব্যক্তিরূপকল্পনামাত্রও নয়, রূপ-ক্রিয়া-ভাব-ভাবনা সব কিছুর সমবায়ে জটিল ও বৃহত্তর ব্যক্তিরূপের বৃত্ত পরিকল্পনা করা। এই পরিকল্পনায়—অনুভব-কল্পনা-ভাবনা সব বৃত্তিই অংশ গ্রহণ করে থাকে। ব্যক্তি-উপলব্ধিতে-পাওয়া রূপ হিসাবে এ 'সাবজেকটিভ' বটে কিন্তু আর এক হিসাবে—অর্থাৎ বৃত্তি এখানে অধিকতর বিষয়-সাপেক্ষ বলে—অবজেকটিভও বটে।

সুতরাং ক্রোচের সমালোচনা প্রসঙ্গে যে কথা বলা হয়েছে সেই কথাই বলতে হবে—বলতেই হবে শিল্পসৃষ্টি aesthetico-logical-ব্যাপার। তা'হলে দেখা যাচ্ছে—শাস্ত্র 'জ্ঞানের কথা' আর সাহিত্য 'ভাবের কথা' এই ধরনের

পার্থক্য নির্দেশ যথেষ্ট নয়। কারণ সাহিত্যেও জ্ঞানের কথা অর্থাৎ সামান্য বচন, নীতিকথন, দার্শনিক মনন প্রভৃতিও থাকতে পারে। এই প্রসঙ্গে জে মিডিলটন মারি মহাশয়ের আলোচনা (pure poetry প্রবন্ধ ১৯৩১) উল্লেখ করা যেতে পারে। তিনি লিখেছেন—If would be, we think, altogether more becoming and more convincing to admit that the range of mental acts in poetry is unlimited and that the element of distinguishable thought can vary from a comprehensive proposition—we are such stuff as dreams are made on—to the most tenuous apprehension of a quality physical or spiritual or both—the plain song Cuckoo gray. What is essential is that the thought should be an intrinsic part of an emotional field in the poet's mind and that a corresponding emotional field should be excited in ourselves.

শ্রীযুক্ত মারি মহোদয়ের মতে—কাব্য শুধু আবেগ বা শুধু ভাবনার প্রকাশ নয়—কাব্য একটি সমগ্র উপলব্ধির প্রকাশ—"It is the communication of an entire experien ce." এই উপলব্ধিকে কবি—possesses it in its whole living actuality and not as a vague schema or skeleton. আর "it is rich with its own emotional flesh and blood, it is warm experience". মারি মহোদয় কবির উপলব্ধিকে 'ভাবের উপলব্ধি' বা 'জ্ঞানের উপলব্ধি'—এইভাবে ভাগ করতে নিষেধ করেছেন, কারণ "it is neither the one nor the other. Nor again it is both together. It is itself one thing sui generis". কাব্যিক উপলব্ধিতে ভাব ও জ্ঞান, দেহ ও আত্মার সম্পর্কের মত অবিচ্ছেদ্য সম্পর্কে সম্পর্কিত। তবে এ কথা নিশ্চয়ই বলা যেতে পারে, শ্রদ্ধেয় মারি মহোদয় 'কাব্যিক উপলব্ধি'কে নিছক আবেগ বা নিছক জ্ঞান থেকে স্বতন্ত্র বলে ঘোষণা করলেও কাব্য যে মূলতঃ আবেগপ্রেরিত—অর্থাৎ আবেগমূলক, "What is essential is that

the 'thought' should be intrinsic part of an emotional field in the poet's mind…" এই কথাটিতেই ব্যক্ত করেছেন। মোট কথা বোধ হয় এই যে কাব্যে মনন অংশ গ্রহণ করতে না পারে এমন নয়, কিন্তু তাকে আবেগের তাঁবেদার হিসাবে আসতে হবে। কাব্যে যে মনন প্রকাশ পায় তা' আসে আবেগেরই 'বিস্তার' হিসাবে—আবেগ মুহূর্তটিরই চিন্তারূপ হিসাবে—যেন সে আবেগোপলব্ধিরই একটা পর্যায়।

আত্মগত প্রকাশ রীতিতে—কবির ভাবই কল্পনায়-ভাবনায় বিস্তারিত হয়, আর পরগত প্রকাশরীতিতে পাত্র-পাত্রীর ভাবকেই কল্পনায় ভাবনায় বিস্তারিত করা হয়। ভাব থেকে ভাবনা পর্যন্ত—উপলব্ধির দৌড়। ভাবাবেগ মনের স্তরে প্রবেশ করে প্রথমেই নেয় "কল্পনা"র রূপ এবং উর্ধ্বতন স্তরে পৌঁছে "ভাবনা" রূপে প্রকাশিত হয়।

এই দিক থেকে কবি অবশ্যই তাঁর "unity of his own inward experience"-ই সঞ্চার করতে চেষ্টা করেন। এই "inward experience"—না বিশুদ্ধ অনুভব না বিশুদ্ধ মনন; একটি সমগ্র উপলব্ধি—ব্যক্তি-রূপের মতো একটি উপলব্ধির রূপায়তন। (এই অর্থেই খুব সম্ভব পঞ্চাঙ্ক একখানি নাটক ক্রোচের মতে শুধু ইন্টুইশানের সৃষ্টি।)

এই হিসাবেই কেউ কেউ শিল্পের সংজ্ঞা করেছেন—"Art is experience" (ডিউই)—শিল্প উপলব্ধির প্রকাশ। উপলব্ধি বিচার নয়। অন্তরে-পাওয়া বস্তু—উপলব্ধি—বাসনাবাসিত চিত্তে বিষয়কে ভোগ করা—লাভ করা। শিল্পে-বিষয়ের স্বরূপ বিচার করা হয় না বিষয়কে স্বরূপে সাক্ষাৎকার করা হয়।

**উপসংহার**—কাব্য-শিল্পের লক্ষণ নিরূপণের ধারা অনুসরণ করে দেখা যাচ্ছে—কত না কথা, কত না বিচার মন্তব্য! Imitation copy, representation, imagination, communication, intuition, experience, exhibition—নানা মতবাদ একের পর এক দাঁড়িয়ে আছে। আমাদের দেশেও, রসবাদ, অলঙ্কারবাদ, রীতিবাদ, ধ্বনিবাদ, রম্যার্থবাদ প্রভৃতি মতবাদ কাব্যের লক্ষণ বা আত্মাটি নিরূপণের চেষ্টা করেছে এবং লক্ষ্যে পৌঁছতে প্রশংসনীয় চেষ্টাই করেছে।

কিন্তু এই চেষ্টার ইতিহাস লক্ষ্য করলে যে বিষয়টি বেশী করে চোখে পড়ে তা এই যে—সকলেই (ক) "কাব্য-শিল্প"-সৃষ্টিকে অনুভব-কল্পনা-বুদ্ধিমেশানো যৌগিক মানসিক ব্যাপার বলে মনে করেন।

(খ) এ ব্যাপার বিশুদ্ধ মনন-ক্রিয়া নয়—'pure reason'-এর ব্যাপার নয়। বিশুদ্ধ মনন-ক্রিয়ায় ব্যক্তির নিছক জিজ্ঞাসা বৃত্তি কাজ করে। এই মননের পর্যায়কে বলা হয় "Conceptual process"—"intellectual or rational level"। এই পর্যায়ের বৈশিষ্ট্য সম্বন্ধে বলা হয়েছে—(ক) The thinking of relations (খ) the apprehension of the general and abstract as opposed to the particular and concrete (Experimental psychology 240); অর্থাৎ যখন বিশুদ্ধ জ্ঞানের জন্য আত্মা একাগ্র হয় তখন আত্মার বৃত্তি স্তিমিত হয় এবং জ্ঞেয় বস্তুর স্বরূপটি বা তত্ত্বটি সংগ্রহ করার জন্যই আত্মা ঐকান্তিক হয়ে উঠে। ভোগবৃত্তির ক্রিয়া থাকে না এবং থাকে না বলেই বিশুদ্ধ জ্ঞানক্রিয়া ভোগবাসনানিরপেক্ষ—রাগ-দ্বেষ, সুন্দর-অসুন্দর, মঙ্গল-অমঙ্গল—প্রবৃত্তি বা বোধ থেকে মুক্ত।

শাস্ত্র সাহিত্য প্রধানতঃ এই বিশুদ্ধ জ্ঞান-ক্রিয়ার ফল। শুধু তথ্য ও তত্ত্ব উদ্ধার করবার কাজেই এই বৃত্তির বিনিয়োগ। এই ক্রিয়ার বড় বৈশিষ্ট্য এই যে এই ক্রিয়ায় "অহং"-এর attitude-এ 'জ্ঞান-বাসনা' ছাড়া অন্য কোন বাসনা থাকে না; অর্থাৎ বিশুদ্ধ মনন ক্রিয়া অনুভব সম্পৃক্ত নয় তথা কল্পনা-সম্পৃক্ত নয়। অন্যপক্ষে কাব্য-শিল্প অনুভব-সম্পৃক্ত, সাধারণ ভাবে বলা যেতে পারে—রসান্বিত কল্পনা ও ভাবনা—এক কথায় রস-রূপভাবনার সমবায়—জগতের ও জীবনের রস-রূপ।

(গ) কাব্য-সৃষ্টি ব্যাপারের উক্ত বৈশিষ্ট্য থেকেই অনুসিদ্ধান্তের মত পাওয়া যাচ্ছে অন্যান্য বৈশিষ্ট্য—যেমন (১) কাণ্টের "সাবজেক্টিভিটি"—লক্ষণ (২) ক্রোচের ইণ্টুইশানের—অনুভবমূলকতা-বাসনামূলকতা (reality apprehended……in the vital impulse in its feeling) (৩) বস্তুর ও ভাবের ব্যক্তিরূপ-কল্পনাকারিতা [ mimesis—judgment—experience exhibition—দ্রষ্টব্য ]।—কল্পনারই কাজ প্রতিরূপ বা কল্পরূপ

করা অর্থাৎ যেখানে রূপ সৃষ্টি সেখানেই কল্পনা-ক্রিয়াশীল। কল্পনা বাসনা-চালিত অর্থাৎ বাসনামূলক, আর যেখানে বাসনা সেখানেই আত্ম-সম্পৃক্তি (সাবজেকটিভিটি)। সুতরাং যেখানেই ব্যক্তি-রূপকল্পনা সেখানেই বাসনার ক্রিয়া আর সেখানেই আত্মসম্পৃক্তি বর্ত্তমান।

সুতরাং এবার অবশ্যই বলা যেতে পারে—এরিস্টটলের 'ইমিটেশন' বা 'মাইমেসিস' কথাটি—একাধারে কাব্যের দুই বৈশিষ্ট্যই নির্দেশ করছে।

(ক) মাইমেসিস্—জীবনের—(জগতেরও) ব্যক্তি রূপের আশ্রয়ে রস সৃষ্টি অতএব—মাইমেসিস কল্পনাত্মক ব্যাপার হতে বাধ্য।

—কল্পনাত্মক ব্যাপার অনুভবমূলক বলে মাইমেসিসও অনুভব-মূলক অর্থাৎ আত্মসম্পৃক্ত উপলব্ধি।

—মাইমেসিস জীবনের রূপায়ণ বলে—জীবনের ক্রিয়া বা আবেগ যেখানে ভাবনার রূপ ধারণ করে, সেই ভাবনারূপেরও রূপায়ণ, তবে—এ ভাবনা জীবনের রূপ-নিরপেক্ষ চিন্তা নয়, ব্যক্তির অভিব্যক্তিরই উপায়মাত্র।

—মাইমেসিস শুধু বস্তু-সত্তারই প্রতিরূপ ও কল্পরূপ রচনা নয়,—বিশেষ বিশেষ অবস্থায় ভাব ও ভাবনার যে যে অভিব্যক্তি সম্ভব তাদেরও অনুকরণ—এ অনুকরণ আত্মগত ভাবেও যেমন হতে পারে তেমনি পারে পরগতভাবেও।

শেষ বক্তব্য এই, 'মাইমেসিস' কথাটার সঙ্গে যান্ত্রিক অনুকরণের ভাবানুসঙ্গ জড়িয়ে থাকলেও এবং গীতি-কবিতা বা আত্মগত ভাব-বিজল্পনার ক্ষেত্রে কথাটা তেমন মানানসই না হলেও, এ কথা স্বীকার করতেই হবে—এরিস্টটলের "সংজ্ঞা" সত্যের কেন্দ্র-বিন্দু থেকে খুব অল্প দূরেই আছে।

---

# সৃজন-ব্যাপার

কাব্যশিল্পের সংজ্ঞা সম্পর্কে যে আলোচনা করা হয়েছে তা'তে, সৃজন-ব্যাপারের নানা দিক নিয়ে বিশেষ কোনো আলোচনা না করা হলেও, সৃষ্টি-ব্যাপারের বৈশিষ্ট্য সম্বন্ধে সাধারণভাবে অনেক কথাই বলা হয়েছে। সৃষ্টি যে প্রধানতঃ কল্পনাত্মিকা ক্রিয়ার ব্যাপার—এক কথায় বলতে গেলে 'অনুভব-কল্পনা-ভাবনা'-মেশানো ব্যাপারের ফল—অনুকরণবাদ থেকে আরম্ভ করে উপলব্ধি (experience) ও প্রদর্শন (exhibition) বাদ পর্যন্ত সমস্ত রকম মতবাদ আলোচনা করেই তা' দেখানো হয়েছে। এ কথাও বলা হয়েছে—রস-সাহিত্যে যেখানে ব্যক্তিগত উপলব্ধির প্রকাশ, শাস্ত্র সাহিত্য সেখানে নৈর্ব্যক্তিক জ্ঞানের প্রকাশ। রবীন্দ্রনাথের ভাষার অনুকরণে বললে বলা যায়—রস-সাহিত্যে সত্যের রসরূপ অভিব্যক্ত আর শাস্ত্র-সাহিত্যে সত্যের 'তত্ত্বরূপ'—প্রকাশিত হয়। রসরূপ ব্যক্তির বাসনারঞ্জিত বাসনাসম্পৃক্ত রূপ, আর তত্ত্বরূপ—ব্যক্তিবাসনা-নিরপেক্ষ বস্তুর স্বরূপ বিচারের রূপ। 'রস-রূপে প্রকাশ' অর্থ—বাসনাপ্রেরিত, কল্পনা-রূপায়িত ভাবনা-পরিপোষিত উপলব্ধির প্রকাশ; মোটকথা এ প্রকাশ—আবেগমূলক প্রকাশ, কল্পনাত্মক প্রকাশ। অনেকেই এই কারণে বলেছেন—সাহিত্য-শিল্প আসলে কল্পনার সৃষ্টি ( শেলী, ক্রোচে প্রভৃতি দ্রষ্টব্য )। সাহিত্য-শিল্পে ভাবনা কল্পনারই অধীন—আবেগরই 'পরিশিষ্ট' প্রকাশ অর্থাৎ 'emotional field' থেকেই তাকে আসতে হবে।

এই পরিচ্ছেদে আমরা নতুন করে আর ঐ সব কথা আলোচনা করব না; এখানে আলোচনা করব—সৃজন-প্রক্রিয়া এবং সেই প্রসঙ্গেই, সৃষ্টি-ক্রিয়া কতখানি সংজ্ঞান আর কতখানি বা নির্জ্ঞান। আপাততঃ আলোচ্য—এ সম্বন্ধে এরিস্টটলের কোন বক্তব্য আছে কি না।

(ক) এরিস্টটল স্পষ্টাকারে না বল্লেও—এ অনুমান করবার সঙ্গত কারণ আছে যে, তাঁর মতে—সৃষ্টি-প্রক্রিয়ার আদিতেই আছে—স্রষ্টার মনোভঙ্গীটি

(attitude)। তাঁর মতে, এই মনোভঙ্গীর বা ব্যক্তি-চরিত্রের (individual character of the writer) ভিত্তিতে স্রষ্টাকে দুইভাগে ভাগ করা যায়—এক ভাগে পড়েন—'graver spirits'—যারা জীবনের গভীর ও মহান রূপকে প্রকাশ করেন, আর এক ভাগে পড়েন—'trivial sort'—যাঁরা রচনা করেন প্রহসনাদি, উপরিতলের ফেণপুঞ্জ। বলা বাহুল্য—স্রষ্টার 'individual character'—থেকেই তাঁর মনোভঙ্গীর বৈশিষ্ট্য দেখা দিয়ে থাকে এবং মনোভঙ্গীই শেষ পর্যন্ত রচনার রূপ-রসের প্রকৃতি নিয়ন্ত্রিত করে। কমেডি সৃষ্টি বা ট্র্যাজেডি সৃষ্টি—যে রকম সৃষ্টিই হোক, তার মূলে থাকে—ঐ মনোভঙ্গী (attitude)—অর্থাৎ কি সৃষ্টি করা হবে—সেই ধারণা বা চেতনা। এই মনোভঙ্গীই যে 'বিষয়বস্তুর' নির্ব্বাচনে ও বিন্যাসে প্রভাব বিস্তার করে থাকে অর্থাৎ সৃষ্টির রূপ ও রসের গতিকে নিয়মিত করে একথা যতখানি প্রণিধানযোগ্য হওয়া উচিত তা' হয়েছে বলে মনে হয় না। কোন বিশেষ ঘটনা নিয়ে করুণরস বা হাস্যরস দুয়ের যে-কোন একটা সৃষ্টি করা যেতে পারে; সেখানে রস করুণ হবে কি হাস্য হবে তা' নির্ভর করে স্রষ্টা কোন্ দৃষ্টিতে—কোন্ মনোভঙ্গী নিয়ে ঘটনাকে দেখছেন তার ওপর। একের কাছে যা হাস্যকর, অন্যের কাছে তা' বেদনাদায়ক হতে পারে—এ কথা সকলেরই জানা।

যা'হোক এই 'attitude'কে আমরা বলতে পারি—অবশ্য মনোবিজ্ঞানীর ভাষায়—অনেকটা 'conscious adjustment of an organism to a situation'—বিশেষ অবস্থার সঙ্গে অভিযোজনের প্রচেষ্টা। এই attitude-এর মাঝ দিয়েই ফুটে উঠে স্রষ্টার সামাজিক বাসনা-কামনার তথা অভিযোজনের রূপটি।

এই attitude-এর পরের পর্যায়—'বিষয়-বস্তু' নির্ব্বাচন বা গ্রহণ—কোনো ভাব বা ঘটনাকে শৈল্পিক দৃষ্টির বা সঙ্কল্পের সম্মুখে স্থাপন করা। অর্থাৎ এই পর্যায়ে শিল্পীর মন—বিশেষ 'ভাবের বা ঘটনা'র সঙ্গে যুক্ত হয়—প্রবণায়িত হয়—বিষয়-তৎপর হয়। তারপর আরম্ভ হয়—কল্পনা ও পরিকল্পনার কাজ। এই পর্যায়ের সাধারণ পরিচয় রবীন্দ্রনাথের ভাষায় দেওয়া যাক—'যেমন

একটা স্থতাকে মাঝখানে লইয়া মিছরির কণাগুলা দানা বাঁধিয়া উঠে তেমনি আমাদের মনের মধ্যেও কোন একটা সূত্র অবলম্বন করিতে পারিলেই অনেকগুলা বিচ্ছিন্ন ভাব তাহার চারিদিকে দানা বাঁধিয়া একটা আকৃতিলাভ করিতে চেষ্টা করে!" সাধারণ পরিচয় বললাম এই কারণে যে এটাই হচ্ছে সৃজনশীল কল্পনার স্বাভাবিক ধর্ম এবং কাব্য আত্মগত বা পরাগত যেমনই হোক না কেন, সর্বত্রই কল্পনার দানাবাঁধার নিয়ম অনেকটা এক। আত্ম-গত গীতি-কবিতা সৃষ্টিতে, ভাবাবেগের তরঙ্গে কী ভাবে নাচতে নাচতে এসে কল্পনা দানা বেঁধে আকৃতিলাভ করে, সে সম্বন্ধে এরিস্টটল বিশেষ কিছু বলেননি বটে কিন্তু যেখানে জীবনের পরাগত অভিব্যক্তি বিষয়াশ্রয়ী উপস্থাপনা অর্থাৎ কাব্য যেখানে 'কাহিনী-কাব্য' সেখানকার রচনা-প্রক্রিয়া সম্বন্ধে এরিস্টটল সাধারণ নির্দেশ দিতে কুণ্ঠিত হননি; আর সেই নির্দেশ থেকেই আমরা ধরে নিতে পারি, কাহিনী-কাব্য সৃষ্টিতে, কল্পনা-শক্তি কিভাবে কাজ করে এবং সে সম্পর্কে এরিস্টটলের ধারণাটি কি।

কাহিনী-কাব্যে কল্পনাকে সরল এবং যৌগিক অর্থাৎ কল্পনা-পরিকল্পনা দুই মূর্তিতে দেখতে পাওয়া যায়। 'সরল' বলতে আমি বোঝাতে চাই—তাকেই, ইংরাজীতে যাকে বলা হয় 'image-making'—বস্তু ঘটনা বা ব্যক্তির প্রতিরূপ সৃষ্টি; আর যৌগিক কল্পনা বলছি তাকেই যে শক্তি ঘটনার পর ঘটনা সাজিয়ে ঘটনার একটি সম্পূর্ণ রস-বৃত্ত (whole) রচনা করে —এক কথায়, পরিকল্পনা-শক্তি। কাহিনী-কাব্য রচনার গোড়ার কাজই —"বৃত্ত-গঠন"। আর এই "বৃত্ত-গঠন" ব্যাপারটি রীতিমত 'aesthetico-logical'—ব্যাপার; অর্থাৎ বৃত্তগঠন-ব্যাপারে বিশুদ্ধ 'intuitive' process-ই থাকে তা'নয় অনেকটা 'logical process' ও কাজ করে। ক্রোচের মতো এরিস্টটল পঞ্চাঙ্ক একখানি নাটকের সৃষ্টিকে নিছক intuitive ব্যাপার বলে মনে করেননি। এ সিদ্ধান্ত তিনি করেননি যে পঞ্চাঙ্ক একখানি নাটকের মতো বড় একটি জটিলবৃত্ত একসঙ্গে মনে প্রতিভাত হয়। তিনি বৃত্ত-গঠনের জন্য যে উপদেশ দিয়েছেন তাতে দেখা যায়—বৃত্তগঠনে নবনবোন্মেষ-শালিনী বুদ্ধির প্রয়োজনই বেশী! তাঁর নির্দেশ—"As for the story,

whether the poet takes it ready made or constructs it for himself he should first sketch its general outline, and then fill in the episodes and amplify in detail" (63)। প্রথমে সাধারণ রেখা-রূপ এঁকে নেওয়া, পরে সেই রেখা রূপকে আনুসঙ্গিক কাহিনী ও ঘটনা জুড়ে পূর্ণমূর্তি দান করা—উন্মেষশালিনী এবং সংগঠনী বুদ্ধির কাজ! এক হিসাবে—এই বুদ্ধি পরিকল্পনাই বটে; যেহেতু বৃহত্তর রূপগঠনের চেষ্টা। কিন্তু ব্যাপারটি যে নৈয়ায়িক চিন্তা-মুক্ত, একথা সত্য নয়। কোন্ ঘটনা প্রাসঙ্গিক কোন্‌টি অপ্রাসঙ্গিক—এ বিচার নৈয়ায়িক বুদ্ধির দ্বারাই সম্ভব।

তবে—"In constructing the plot and working it out"—বৃত্তের সাধারণ ও বিশেষ রূপটির পরিকল্পনায়, এরিস্টটল বলেন, কবিকে সব কিছুকে চোখের সামনে দেখতে হবে—"seeing everything with utmost vividness অর্থাৎ 'কল্পনা'কেই বিশেষভাবে আশ্রয় করতে হবে। এরিস্টটল বোধহয় এই কথাই বলতে চান যে কল্পনা ও পরিকল্পনা দুটোর সাহায্যেই 'বৃত্ত-গঠন' সম্পূর্ণ হয়—পরিকল্পনা গড়ে বৃত্তের দেহ, কল্পনা তা'তে করে প্রাণপ্রতিষ্ঠা।

এরিস্টটল 'বৃত্তগঠন' সম্পর্কে যে-ভাবে নির্দেশ দিয়েছেন তা'তে এ কথা মনে হতে পারে যে সম্পূর্ণ বুদ্ধি খাটিয়েই—ঘটনা সাজিয়ে গুছিয়েই বড় স্রষ্টা হওয়া সম্ভব। কিন্তু আসল কথা এই যে—এরিস্টটল তা মনে করেননি বলেই 'seeing everything with utmost vividness'—এর ওপর জোর দিয়েছেন—স্রষ্টার সহৃদয়তার (power of identification বলা যেতে পারে) কথা তুলেছেন। বাহুল্য হলেও বলা ভাল—seeing everything with utmost vividness—বিষয়ের সঙ্গে একাত্মকতা না ঘটলে—identification না ঘটলে সম্ভব নয়; নৈয়ায়িক বুদ্ধির ব্যাপার নয়। এরিস্টটল এই ব্যাপারটিকেই সৃষ্টির আসল ক্ষমতা বলে—"happy gift of nature" বলে মনে করেছেন। কবির এই দুর্লভ শক্তিকে তিনি ব্যাখ্যা করে বলেছেন—এই শক্তি যে-কোন চরিত্রের সঙ্গে এক হ'য়ে যাওয়ার শক্তি; এরই বলে—'a man can take the mould of any character'।

একেই আমাদের শাস্ত্রে বলা হয়েছে—'তন্ময়ীভবনযোগ্যতা'। বিশেষ লক্ষ্য করবার বিষয় এই যে ঘটনা, চরিত্র ও ভাবের সুষ্ঠু উপস্থাপনার জন্য এরিস্টটল যে তিনটি শক্তিসামর্থ্যের দিকে আমাদের দৃষ্টি আকর্ষণ করেছেন, সে সম্বন্ধে পরবর্তীকালে উল্লেখযোগ্য আলোচনা হয়নি।

প্রথম শক্তি—(ক) seeing everything with the utmost vividness"...অর্থাৎ ঘটনা প্রভৃতিকে যথাসম্ভব স্পষ্ট করে চোখে দেখা ( power of visualisation )। এই শক্তি যাঁর যত বেশী তাঁর ঘটনা-বিন্যাস তত নিখুঁত তত বাস্তব হয়।

দ্বিতীয় শক্তি—(খ) "take the mould of any character"—চরিত্রের সঙ্গে একাত্মক হওয়ার ক্ষমতা। এই ক্ষমতা ( power of identification ) যাঁর যত বেশী তাঁর চরিত্র তত যথাযথ হয়।

তৃতীয় শক্তি—(গ) দ্বিতীয় শক্তিরই, তন্ময়ীভবনযোগ্যতারই বিশেষ রূপ —আবেগ-অনুভবের ক্ষমতা। হৃদয় সৃষ্টি করতে গেলে হৃদয়ের দরকার। "হৃদয় দিয়ে হৃদি অনুভব" দরকার। এই তন্ময়ীভবনের ফলেই—"জীবনে জীবনযোগ করা" সম্ভব হয়। এরিস্টটলের মতে—'those who feel emotion are most convincing through natural sympathy with the characters they represent'। মহাকাব্য, নাটক, কথা-সাহিত্য প্রভৃতি কাহিনী-কাব্য সৃষ্টিতে উক্ত তিন শক্তির অপরিহার্যত্ব যে কত, তা নিশ্চয়ই বলে বুঝাতে হবে না। এখানেই উল্লেখ করা যেতে পারে—'আত্মসংস্কৃতির্বাব শিল্পানি' সূত্রটির তাৎপর্যের কথা। শিল্পকে আত্ম-সংস্কৃতি বলা আর কাব্যকে কবি-প্রকৃতি ও কবি-শক্তির অধীন বলা একই কথা। কবি-শক্তিই কাব্যে অভিব্যক্ত হয়। কবির মধ্যে যা নেই কাব্যে তা থাকতে পারে না। কবির অভিজ্ঞতা, কবির বাসনা, কবির বাক্‌শক্তি, কবির প্রতিভান ( intuition ) ক্ষমতা, কবিতা সহৃদয়তা—তন্ময়ীভবনযোগ্যতা, কবির অনুভব-সামর্থ্য, কবির মনন-শক্তি—সমস্তই সৃষ্টি ব্যাপারে বিশেষ বিশেষ অংশ গ্রহণ করে থাকে এবং সৃষ্টির প্রকৃতি, শেষপর্যন্ত, উল্লিখিত উপাদানসমূহের সদ্‌ভাব ও

অভাবের মাত্রা-তারতম্যের ওপর নির্ভর করে। কবির মধ্যে যা'র যতটুকু অভাব, কাব্যে সেই উপাদানের ততটুকুই দৈন্য বা ঘাটতি প্রকাশ পায়। এ নিয়মের ব্যতিক্রম নেই, 'কারণাভাবাৎ কার্য্যাভাবঃ' এ সূত্র সত্য বলেই নেই।

তবে, সৃষ্টি-ব্যাপারে সংজ্ঞান-মনের, সংজ্ঞান ইচ্ছা-শক্তির—কাজেই যে সবটুকু নয়—এ ধারণার সূচনাও এরিস্টটলের মধ্যে পাওয়া যায়। তাঁর আগেও অবশ্য পাওয়া যায়। তাঁর আগে প্লেটো এ কথা স্পষ্টভাষায় বলেছেন—কাব্যের জন্ম আবেগ থেকে এবং ব্যাপারটি আসলে "দৈব উন্মাদনা"র ( divine madness ) ফল। এরিস্টটল উন্মাদনার ( strain of madness ) অস্তিত্ব একেবারে অস্বীকার করেননি বটে—কিন্তু "দৈব"কে এই ব্যাপারে জড়িত করেননি। ব্যাপারটি যে একটু রহস্যময় এ বিষয়েও তিনি কম সচেতন নন। 'strain of madness'—এর তাৎপর্য্য ব্যাখ্যা করতে গিয়ে বলেছেন—এই উন্মাদনার সময়ে কবি—"is lifted out of his proper self" অর্থাৎ কবি যেন নিজের মধ্যে আর নিজে থাকেন না—আত্মহারা হয়ে যান—স্বতন্ত্র ব্যক্তিতে পরিণত হন। নিজের সংস্কৃতির গণ্ডী অতিক্রম করে যান। এ শুধু চরিত্রের সঙ্গে এক হওয়া নয়—নিজের সর্ববিধ "শক্তির" মাধ্যাকর্ষণের গণ্ডী অতিক্রম করে—অনুভব করা, উপলব্ধি করা, মনন করা—এক কথায় সাধ্যাতীত শক্তির বিভূতি বা ঐশ্বর্য প্রদর্শন করা। কবির 'proper self' অর্থাৎ লৌকিকসত্তার—স্বাভাবিক প্রকৃতির সীমা অতিক্রম করে উধাও হয়ে যাওয়ার এই ক্ষমতা রহস্যময়—নিঃসন্দেহ।

এ কথা সত্য—সৃষ্টি-কালে সৃষ্টিকর্তা তাঁর করণীয় সম্পর্কে এবং কার্য সম্বন্ধে সচেতন না থেকে পারেন না অর্থাৎ ব্যাপারটা আসলে সচেতন প্রয়াসের গণ্ডীর মধ্যেই পড়ে। কিন্তু এ কথাও তো মিথ্যা নয় যে সৃজন-ব্যাপারের সবটুকু স্রষ্টার সংজ্ঞান ইচ্ছা নিয়ন্ত্রিত নয়। মনের মধ্যে যেভাবে রূপ ফুটে উঠে—সে ভাবটার সবটুকু স্পষ্ট নয়। বাসনা ও ঐন্দ্রিয় উপলব্ধি মিলে মিশে নতুন নতুন রূপকল্প কিভাবে অবিরাম সৃষ্ট হয়ে চলেছে সে

ইতিহাস আমাদের কতটুকু জানা ? আমরা প্রতিভাত রূপকেই দেখি—এবং তাদের সমবায়ে রূপময় রূপীকে (শিল্প) সৃষ্টি করি। কিন্তু মনের গহনে যে প্রক্রিয়া চলেছে তার খবর সংজ্ঞান 'আমি' কতটুকুই বা রাখে!

প্লেটো-এরিস্টটল থেকে আরম্ভ করে আমাদের রবীন্দ্রনাথ পর্যন্ত সকলেই এ ব্যাপারটি লক্ষ্য করেছেন যে সৃষ্টিকালে স্রষ্টার মধ্যে একটা আবেশ-বিহ্বল ভাব দেখা যায় এবং আবেশ-বিভোর অবস্থায় স্রষ্টা খানিকটা বাহ্যজ্ঞানশূন্য হয়ে পড়েন। এই আবেশ-বিভোর উচ্ছ্বসিত অবস্থাকে লক্ষ্য করেই এরিস্টটল বলেছেন—কবির মধ্যে 'strain of madness' আসে, কবি—"is lifted out of his proper self"। এই অবস্থাকেই বোঝাতে গিয়ে কৌতুকময়ীর উদ্দেশ্যে রবীন্দ্রনাথ লিখেছেন—অন্তর মাঝে বসি অহরহ

মুখ হতে তুমি ভাষা কেড়ে লহ
মোর কথা লয়ে তুমি কথা কহ মিশায়ে আপন সুরে
কী বলিতে চাই সব ভুলে যাই
তুমি যা বলাও আমি বলি তাই
সংগীতস্রোতে কূল নাহি পাই—কোথা ভেসে যাই দূরে

এই অবস্থাতেই—"নূতন ছন্দ অন্ধের প্রায়
ভরা আনন্দে ছুটে চলে যায়
নূতন বেদনা বেজে উঠে তায় নূতন রাগিণী ভরে।
যে কথা ভাবিনি বলি সেই কথা
যে ব্যথা বুঝি না জাগে সেই ব্যথা
জানিনা এনেছি কাহার বারতা কারে শুনাবার তরে।"

এর নামই—'proper self'-এর ঊর্ধ্বে বিচরণ করা। সংজ্ঞান ইচ্ছার নিয়ন্ত্রণের অতীত সৃষ্টি ব্যাপার বলতে এই জাতীয় সৃষ্টিক্রিয়াই বোঝায়। দৈব-আদেশ বা প্রেরণা স্বীকার না করলে নিশ্চয়ই এ কথা স্বীকার করতে হবে—এই জাতীয় সৃষ্টি যদি সংজ্ঞান মানসিক ক্রিয়ার ফল না হয় তা' হলে নিশ্চয়ই—অসংজ্ঞান বা নির্জ্ঞান মানসিক ক্রিয়ার ফল অর্থাৎ কিভাবে 'কথা' 'ব্যথা' জাগছে সেইভাবটা সংজ্ঞান-মনের কাছে অজ্ঞাত, সংজ্ঞান মন কথার

বক্তা বা ব্যথার অনুভবকারী বটে, কিন্তু তার ইচ্ছা দ্বারা সে 'কথা' রচিত নয়, ইচ্ছা দ্বারা সে ব্যথা উদ্বোধিত নয়।

এখানেই সৃজন-ব্যাপারে আসংজ্ঞান-নির্জ্ঞান মনের কোন অংশ আছে কি না, এই প্রশ্নটি আলোচনা করা যেতে পারে। আমরা দেখেছি—এরিস্টটল সৃষ্টি-ব্যাপারের এক দিকে—খুব সম্ভব গীতি-কবিতার উচ্ছ্বসিত আবেগের মধ্যেই—'strain of madness' লক্ষ্য করেছেন—আবেশ-বিহ্বল আত্মহারা ভাবের অস্তিত্ব স্বীকার করেছেন। পরবর্তীকালে—এ ধারণাটি বড় একটা স্থান অধিকার করেছে। এমন কি আজও, এ ধারণাকে একেবারে উপেক্ষা করা সম্ভব হয়নি।

যাঁরা মনোবিজ্ঞানের দৃষ্টিকোণ থেকে প্রশ্নটি আলোচনা করতে অগ্রসর হয়েছেন, তাঁদের প্রায় সকলেই সৃষ্টি-ব্যাপারে অবচেতন মনের ক্রিয়াকারিত্ব স্বীকার করেছেন। ফ্রয়েড, য়ুঙ, বুডিন, আই. এ রিচার্ড প্রভৃতির আলোচনা লক্ষ্য করলেই উল্লিখিত মন্তব্যের সমর্থন পাওয়া যাবে।

বিখ্যাত মনঃসমীক্ষক ডাঃ সি. জি. য়ুঙ্—শিল্পকলাকে দুই শ্রেণীতে ভাগ করেছেন; এক শ্রেণীতে আছে 'visionary art', অন্যশ্রেণীতে আছে "psychological art"। 'Visionary art'-এর সৃষ্টির কালে, স্রষ্টার সংজ্ঞান মন অবচেতন মনের অধীন—অবচেতন মনই কর্তা, চেতন মন দ্রষ্টা মাত্র; আর 'psychological art' সৃষ্টিকালে, চেতন মন অনেকটা স্বাধীনভাবে কাজ করে' থাকে। তিনি লিখেছেন—whenever the creative force predominates, human life is ruled and moulded by the unconscious as against the active will, and the conscious ego is swept along on a subterranean current, being nothing more than a helpless, observer of events". এ সম্পর্কে তাঁর আর একটা মন্তব্যও উল্লেখযোগ্য—"The secret of artistic creation and of the effectiveness of art is to be found in a return to the state of "participation Mystique"—to that level of experience at which it is man who lives and not the

individual and at which the weal or woe of the single human being does not count but only human existence". ফরাসী সমালোচক বুডিন ( Boudin )—তাঁর psycho-analysis and Aesthetic-গ্রন্থে, সাহিত্য-সৃষ্টি ব্যাপারে নির্জ্ঞান মনের ( unconscious ) তো বটেই, এমন কি সামষ্টিক নির্জ্ঞানের (collective unconscious) প্রভাবও স্বীকার করেছেন।

আই. এ. রিচার্ড মহাশয়—এ সম্পর্কে মন্তব্য করেছেন—'Much that goes to produce a poem is of course unconscious' অর্থাৎ কবিতা সৃষ্টি ব্যাপারের বেশ খানিকটাই নির্জ্ঞান মনের কাজ। ডি. জি. জেমস মহাশয়—রিচার্ডের কঠোর সমালোচক এবং কল্পনাবাদের সমর্থক—একস্থলে লিখেছেন—'of this higher exercise of the imagination and the understanding we are not conscious. Kant held the mind is creative in this respect without being aware of it, such activity is not, as Coleridge following Kant says—'co-existent with the conscious will.' আর মন্তব্য উদ্ধার করে সমর্থনের পাল্লা ভারি করবার প্রয়োজন আছে বলে মনে করিনে। দেখা যাচ্ছে—higher exercise of the imagination and understanding'কে আমরা যত সচেতন ব্যাপার বলে মনে করে থাকি তত সচেতন নয় অর্থাৎ শিল্প-সৃষ্টির এক পর্যায় অবচেতন মনের ক্রিয়ার অধীন।

এই মতবাদটির সবচেয়ে প্রবল প্রতিবাদী বেনিডেট্টো ক্রোচে। তিনি বলেন—'The intuitive or artistic genius, like every from of human activity, is always, conscious—otherwise it would be mechanism"। তাঁর ধারণা—যাঁরা শৈল্পিক প্রতিভাকে নির্জ্ঞান ব্যাপার বলে প্রচার করেন, তাঁরা শিল্পীকে মানবোত্তর মর্যাদার আসন থেকে নীচেয় নামিয়ে ফেলেন। শিল্প-সৃষ্টি ব্যাপারে নির্জ্ঞানের কোন কর্তৃত্ব নেই। ক্রোচের কথা এই অর্থে সত্য যে শিল্প-সৃষ্টি নিরুদ্দেশ কোন যাত্রা নয়—এলোমেলো খামখেয়ালি ব্যাপার নয়; শিল্প-সৃষ্টিকালে স্রষ্টা সৃষ্টির উদ্দেশ্য এবং উপাদানাদি

